## সৃজনশীল প্রশ্ন

১. জনাব 'ক' সরকারি চাকরি করেন। তিনি তার কর্মস্থলে জনসাধারণের কাজ করে দিয়ে অতিরিক্ত অর্থ নিয়ে খুব আয়েশি জীবনযাপন করেন। তার ছেলে জনাব 'খ' বিশ্ববিদ্যালয়ের পড়াশুনা শেষ করে কর্মহীন জীবনযাপন করছেন। কেউ তাকে চাকরি খোঁজা বা কোনো কর্মে নিযুক্ত হওয়ার কথা বললে তিনি বলেন, কাজ করতে আমার ভালো লাগে না।

ক. আখলাকে 'হামিদাহ' অর্থ কী?

খ. দুশ্চরিত্র ও রূঢ় স্বভাবের মানুষ জান্নাতে প্রবেশ করবে না কেন?

গ. জনাব 'খ' এর কাজটি ইসলামের আলোকে ব্যাখ্যা কর।

ঘ. "জনাব 'ক' এর কাজের পরিণতি ভয়াবহ"- মতামত দাও।

২. জনাব 'ক' তার বন্ধুদের সাথে গল্প করছিল। এর মধ্যে 'খ' বলল, জনাব 'ঘ'-কে তো দেখছি না। তৎক্ষণাৎ জনাব 'গ' বলল, আরে ওতো দুশ্চরিত্রের লোক। তাদেরই আরেকজন বলল, ওতো ৫০ কেজি চালের মূল্য নিয়ে আমাকে ৪৫ কেজি চাল দিয়েছে।

ক. আখলাকে 'যামিমাহ' অর্থ কী?

খ. ঘুষ গ্রহণকারীর সাথে ঘুষদাতা শাস্তিপ্রাপ্ত হবে কেন?

গ. জনাব 'গ' এর কাজটি কীরূপ? ব্যাখ্যা কর।

ঘ. জনাব 'ঘ' তার কাজের জন্য অবশ্যই শাস্তিপ্রাপ্ত হবে– মূল্যায়ন কর।